ব্রহ্মচারিগণ ইতিপূর্ব্বে ছাত্রাবাস পরিত্যাগ করিয়া আদ্যাপীঠে চলিয়া আসায় ছাত্রাবাসে তাহাদের প্রবেশপথ বন্ধ হইয়াছে। এইভাবে সমস্যা জটিল হইয়া উঠিলে ঠাকুরমহাশয় নিম্নলিখিত নিবেদন সাধারণে প্রচার করিয়া আশ্রমের তদানীন্তন অবস্থা রামকৃষ্ণ সঙ্ঘের পৃষ্ঠপোষকগণের গোচর করেন।—

## রামকৃষ্ণ সঙ্ঘের পৃষ্ঠপোষক ও জনসাধারণের প্রতি শ্রীমৎ অন্নদাঠাকুরের নিবেদন

সকলেই অবগত আছেন ভগবান রামকৃষ্ণ পরমহংসদেবের আদেশে এক অপূর্ব্ব মন্দির স্থাপন, বালকবালিকাদের জন্য ব্রহ্মচর্য্য আশ্রম প্রতিষ্ঠা প্রভৃতি ধর্ম্মানুষ্ঠানের উদ্দেশ্যে রামকৃষ্ণ সঙ্ঘ গত কয় বৎসর যাবৎ কর্ম্মে আত্মনিয়োগ করিয়াছে। ধনী দরিদ্র নির্ব্বিশেষে দেশের বহু লোক মুষ্টি-ভিক্ষা হইতে মাসিক অর্থসাহায্য প্রভৃতি দ্বারা এই সঙ্ঘের পৃষ্ঠপোষকতা করিয়া আসিতেছেন। জগজ্জননী আদ্যাশক্তির ইচ্ছায় সঙ্ঘের কর্ম্মও আশানুরূপ অগ্রসর হইয়াছে ; এ হেন সময়ে রামকৃষ্ণ সঙ্ঘের এই প্রথম এক পরীক্ষা উপস্থিত। প্রায় বৎসরেক কাল অতীত হইতে চলিল আমি 'প্লুরিসি' রোগে আক্রান্ত হইয়া শয্যাশায়ী অবস্থায় আছি। আমার রোগাক্রান্ত অবস্থায় এই পরীক্ষা সঙ্ঘের কর্ম্মে বিশৃঙ্খলারূপে আত্মপ্রকাশ করিয়াছে। আমার সুস্থ অবস্থায় সঙ্ঘের কমিটি (কার্য্যকরী সমিতি) বরাবর আমারই আদর্শের পোষকতা করিয়াছে ; কিন্তু বড়ই পরিতাপের বিষয় যে আমার রোগ সাংঘাতিক